## ভারতী পরিষদ ১৮৯০

১৮৯০ সালের ২৯ নভেম্বর শ্যামবাজার এলাকায় কয়েকজন উৎসাহী ছাত্র তাঁদের টিফিনের পয়সা বাঁচিয়ে একটি গ্রন্থাগার শুরু করেন। ৮৮ কর্নওয়ালিস স্ট্রীট (বর্তমানে বিধান সরণি)-এর একটি ঘরে এর উদ্‌বোধন হয়, নাম 'অ্যালবার্ট লাইব্রেরি'। প্রথম উদ্যোক্তা ও সভ্য—ক্ষেত্র গুপ্ত, সতীশ গুপ্ত, কালী পাণ্ডে, নলিনবিহারী মিত্র, তারাপদ সেন এবং আরও কয়েকজন।

প্রথম তিন বছরে দুবার জায়গা বদল করে লাইব্রেরি একবার আসে ৯৯ কর্নওয়ালিস স্ট্রীটে, তারপর ঐ রাস্তারই ৮৭ নম্বর বাড়িতে। ১৮৯৩ সালের বার্ষিক সাধারণ সভা হয়েছিল জেনারেল অ্যাসেম্বলিস ইন্‌স্টিটিউশন-এর (বর্তমানে স্কটিশ চার্চ কলেজ) হলে। সভাপতিত্ব করেছিলেন সাহিত্যসম্রাট বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়, প্রধান বক্তা রবীন্দ্রনাথ ঠাকুর। বঙ্গীয় সাহিত্য-পরিষৎ আনুষ্ঠানিকভাবে শুরু হওয়ার আগেই এই বিখ্যাত সভাটি হয়েছিল।

এই সময়েই সিকদারপাড়ায় 'যমুনা লাইব্রেরি' গড়েছিলেন বিখ্যাত অভিধান সংকলক সুবলচন্দ্র মিত্রের দুই ভাই—নন্দ মিত্র ও অক্ষয় মিত্র। ১৮৯৪ সালে দুটি গ্রন্থাগার মিলে তৈরি হল 'অ্যালবার্ট-যমুনা লাইব্রেরি'। পৃষ্ঠপোষক হলেন শোভাবাজারের মহারাজা বিনয়কৃষ্ণ দেব বাহাদুর, সভাপতি প্রেসিডেন্সি কলেজের অধ্যাপক সি. আর. উইলসন এবং সহ-সভাপতি হীরেন্দ্রনাথ দত্ত বেদান্তরত্ন। উইলসনের চেষ্টায় গ্রন্থাগারটি ক্রমশই উন্নত হয়, নতুন নাম দেওয়া হয় 'কর্নওয়ালিস ইউনিয়ন ক্লাব অ্যাণ্ড লাইব্রেরি', এবং গ্রন্থাগারটি উঠে আসে ১৩৪ কর্নওয়ালিস স্ট্রীটে। ১৮৯৭ পর্যন্ত গ্রন্থাগারটি এখানেই ছিল। নানাভাবে সাহায্য করেছিলেন কুচবিহার, ময়ূরভঞ্জ ও দিনাজপুরের মহারাজা এবং ঢাকার নবাব বাহাদুর। আর ঘনিষ্ঠভাবে যুক্ত ছিলেন রাজা কিশোরীলাল গোস্বামী, রাজা প্যারীমোহন মুখোপাধ্যায়, বাংলার লেফটানাণ্ট-গভর্নর স্যার ই. আর. বেকার, স্যার রোপার লেথব্রিজ, স্যার এ. পেডলার, রেভারেণ্ড জে. মরিসন, রেভারেণ্ড এইচ. ওয়াইটহেড, ফাদার লাফোঁ, এইচ. আর. জেমস্, রাজা সৌরীন্দ্রমোহন ঠাকুর, স্যার গুরুদাস বন্দ্যোপাধ্যায় ও মহেন্দ্রলাল সরকার।

এই শতাব্দীর গোড়া থেকে গ্রন্থাগারের অবস্থা ক্রমে খারাপ হতে থাকে। বারকয়েক জায়গা বদল করা হয়—৮৭ কর্নওয়ালিস স্ট্রীটে, তারপর

ক্ষেত্র গুপ্তের বাড়িতে, ১২৯ কর্নওয়ালিস স্ট্রীটে। কর্মীরা চিরদিনই বিনা পারিশ্রমিকে কাজ করতেন। মতিলাল ঘোষ, ভূপেন্দ্রনাথ বসু, ভূপেন্দ্রনাথ মিত্র, গণেন্দ্রনাথ মিত্র, বীরেন্দ্রনাথ মিত্র ইত্যাদির কথা শ্রদ্ধার সঙ্গে এই প্রসঙ্গে স্মরণীয়। ১৯১৭ সালে গ্রন্থাগার তার বর্তমান বাড়িতে (৬, আর. জি. কর রোড) উঠে আসে। তখন থেকে ১৯৩০ পর্যন্ত এর সভাপতি ছিলেন হীরেন্দ্রনাথ দত্ত।

## ইউনাইটেড রিডিং রুম্‌স

১৯১৬ সালের রিপোর্ট থেকে এই পাঠগারের ইতিহাস সংকলন করা হল :

'The present Library was formed by the amalgamation of two old and sister Institutions—The Calcutta Reading Rooms and the Ahiritola Reading Rooms. The former founded on the initiative of late Babu Rajendra Lal Mitter as far back as 1872, was the pioneer institution of its kind in the Northern Division of the town, and counted amongst its members distinguished men like the late Ramesh Chandra Mitter, the late Pandit Iswar Chandra Vidyasagar, the late Maharaja Kamal Krishna Bahadur, the late Raja Digambar Mitter, the late Mr. W. C. Bonnerji, Rash Behari Ghosh, and Gurudas Banerjee.

( 3 )

"The Ahiritola Reading Rooms owed its origin to the indefatigable exertions of a number of educated energetic men of the locality. It was established in 1891 and within a few years of its existence its promoters were able to provide a decent Library with a free Reading Room for public use. A plot of land was acquired

at the junction of Nimtolla Ghat Street and Gour Laha Street, with a view to endow it with a local habitation of its own. Eventually it was decided to amalgamate the two Libraries existing in the same locality and the 'United Reading Rooms' was the result of such amalgamation…

## তালতলা পাবলিক লাইব্রেরি ১৮৮২

স্থানীয় কয়েকজন বিদ্যানুরাগী যুবকের প্রচেষ্টায় 'তালতলা পাবলিক লাইব্রেরি' ১৮৮২ সালে স্থাপিত হয়। ১৮৭৯ সাল থেকে লাইব্রেরি প্রতিষ্ঠার প্রয়াস চলতে থাকে। প্রথম উদ্‌যোগীদের মধ্যে অন্যতম ছিলেন প্রমথনাথ মিত্র। তারকনাথ চট্টোপাধ্যায় গ্রন্থাগারের প্রথম সম্পাদক এবং হেমচন্দ্র ঘোষ প্রথম গ্রন্থাগারিক।

১৮৮৭ সালে পাঠাগারের বাৎসরিক অধিবেশনে সভাপতিত্ব করেন 'ইণ্ডিয়ান মিরর' পত্রিকার সম্পাদক নরেন্দ্রনাথ সেন এবং দীর্ঘ বিশ বছর তিনি পাঠাগারের সভাপতিপদে অধিষ্ঠিত ছিলেন। নরেন্দ্রনাথ 'ইণ্ডিয়ান মিরর' পত্রিকা এবং সুরেন্দ্রনাথ তাঁর সাপ্তাহিক 'বেঙ্গলি' পত্রিকা পাঠাগারে বিনামূল্যে দিতেন। সুরেন্দ্রনাথ এই পাঠাগারের সঙ্গে আজীবন সংশ্লিষ্ট ছিলেন। বর্তমানে পাঠাগারটি নিজের নামের রাস্তার উপর, ১২ বি তালতলা লাইব্রেরি রো-তে, নিজের দ্বিতল গৃহে অবস্থিত।*

* 'ভারতী পরিষদ' গ্রন্থাগারের অন্যতম কর্মী শ্রীনিমাই ঘোষ এই পাঠাগারগুলির তথ্য-সংগ্রহে আমাকে সাহায্য করেছেন। সেজন্য তাঁর কাছে কৃতজ্ঞ। —বি. ঘো.

# নির্ঘণ্ট